নতুন পদ্ধতি ছোট-খাট ব্যবসায়ীদের জন্য উদ্ভাবন করে। এ ময়দান এখনো ইসলামী ব্যাংকসমূহের দৃষ্টি নিবদ্ধের অপেক্ষায় আছে।

ইসলামী ব্যংকিং-এর মিশনকে ততক্ষণ পর্যন্ত অগ্রসর করা যাবে না, যতক্ষণ পর্যন্ত ব্যাকংসমূহের পারস্পরিক লেনদেন পদ্ধতি ইসলামী নীতিমালা অনুযায়ী গঠন করা না হবে। এ ধরনের কোন পদ্ধতি না পাওয়া যাওয়ার কারণে ইসলামী ব্যাংক তাদের স্বল্প সময়ের তারল্যের (Liquidity) প্রয়োজন পূরণার্থে প্রচলিত সুদী ব্যাংকসমূহের শরণাপন্ন হতে বাধ্য হয় এবং প্রচলিত সুদী ব্যাংকসমূহ এ ধরনের সুযোগ প্রকাশ্য কিংবা গোপনী সুদবিহীন প্রদান করে না। ইসলামী নীতি-আদর্শে প্রতিষ্ঠিত ব্যাংকসমূহের পারস্পরিক সম্পর্ক স্থাপন এখন কিছুতেই জটিল মনে হয় না। কেননা, ইসলামী আর্থিক প্রতিষ্ঠানের সংখ্যা বর্তমানে প্রায় দু'শর কাছাকাছি। এসব ব্যাংক মুরাবাহা এবং ইজারার সমন্বয়ে একটি ফান্ড গঠন করতে পারে, যার ইউনিটসমূহ তাৎক্ষণিক প্রয়োজনীয় চুক্তির জন্য ব্যবহৃত হতে পারে। যদি এসব ব্যাংক এ ধরনের ফান্ড গঠন করে নেয়, তাহলে এর দ্বারা অনেক বিষয় ও সমস্যার সমাধান হতে পারে।

আখেরী কথা হল, ইসলামী ব্যাংকসমূহকে তাদের একটি পৃথক কালচার গঠন করা উচিত। স্পষ্টত যে, ইসলাম ব্যাংকিং চুক্তি পর্যন্ত-ই সীমাবদ্ধ নয়। বরং ইসলাম উসূল এবং বিধি-বিধানের এমন একটি সংক্ষিপ্তসার যা মানুষের পূর্ণ জীবনকে পরিবেষ্টন করে নিয়েছে। এ কারণে "ইসলামী" হওয়ার জন্য শুধুমাত্র ইসলামী উসূলের উপর প্রতিষ্ঠিত চুক্তিসমূহ ডিজাইন করে নেয়া-ই যথেষ্ট নয়। বরং এটাও অপরিহার্য যে, প্রতিষ্ঠানের সার্বিক রীতি-নীতি এবং তার কর্মকর্তা-কর্মচারীদের থেকে ইসলামী স্বকীয়তার নিদর্শন প্রকাশিত হতে হবে, যার ফলে তারা প্রচলিত প্রতিষ্ঠানের তুলনায় বিশিষ্ট এবং বিখ্যাত হিসেবে দৃষ্টিগোচর হবেন। এর জন্য প্রতিষ্ঠান এবং তার ব্যবস্থাপকদের সার্বিক কার্যক্রমে পরিবর্তন অপরিহার্য।

ইবাদাত- সংক্রান্ত ইসলামী ফারায়েয এবং চারিত্রিক রীতি-নীতি এ ধরনের প্রতিষ্ঠানের পরিবেশে প্রকাশিত হতে হবে যা নিজেকেই ইসলামী

বলে। এটা এমন একটি ময়দান, যে ময়দানে মধ্যপ্রাচ্যের কোন কোন ইসলামী প্রতিষ্ঠান অগ্রসর হয়েছে, অথচ উচিত ছিল সারা পৃথিবীর ইসলামী ব্যাংকসমূহ এবং আর্থিক প্রতিষ্ঠানের সাথে সংশ্লিষ্ট সকলে এই বৈশিষ্ঠ ও গুণে গুণান্বিত হওয়া উচিত। এ ব্যাপারেও শরীয়াহ বোর্ডের দিকনির্দেশনা গ্রহণ করতে হবে।

যেরূপ পূর্বে সুস্পষ্ট করে দেয়া হয়েছে যে, এ আলোচনার উদ্দেশ্য ইসলামী ব্যাংকসমূহকে নিরুৎসাহী করা কিংবা তাদের ত্রুটি-বিচ্যুতি অনুসন্ধান করা নয়, বরং উদ্দেশ্য শুধুমাত্র তাদেরকে এ ব্যাপারে উদ্বুদ্ধ করা যে, তারা যেন তাদের কার্যক্রমকে শর্‌য়ী দৃষ্টিকোণ থেকে পর্যালোচনা করে এবং নিজেদের কর্মপদ্ধতির গঠন ও পলিসী নির্ধারণে বাস্তবসম্মত চিন্তা ভাবনা ও বিবেচনা করে।

**সমাপ্ত**

